# কান্তকবি-রচনাসম্ভার

## রজনীকান্ত সেন

শ্রীপ্রমথনাথ বিশী
সম্পাদিত

মিত্র ও ঘোষ
১০ শ্যামাচরণ দে স্ট্রীট, কলিকাতা-১২

# সূচীপত্র

# রজনীকান্ত সেন

১৮৬৫—১৯১০

১২৭২ সালের ১২ই শ্রাবণ ( ২৬শে জুলাই ১৮৬৫ খৃঃ ) বুধবার প্রত্যুষে পাবনা জেলার সিরাজগঞ্জ মহকুমার ভাঙ্গাবাড়ী গ্রামে বৈদ্য-বংশে কান্তকবি রজনীকান্ত জন্মগ্রহণ করেন।

ভাঙ্গাবাড়ী একখানি ক্ষুদ্র পল্লী। রাজারাম সেন ও রাজেন্দ্ররাম সেন নামে তাঁহার দুইজন পূর্বপুরুষ এইস্থানে সর্বপ্রথম আগমন করেন। কবির জন্মকালে তাঁহার জন্মগ্রামখানি বিশেষ জনবহুল ও উন্নত ছিল, কিন্তু কালক্রমে তাহার অবস্থা শোচনীয়রূপ ধারণ করে।

রজনীকান্তের পিতা গুরুপ্রসাদ সেন ও মাতা মনোমোহিনী দেবী, তাঁহার জ্যেষ্ঠতাত গোবিন্দনাথের সহিত তাঁহারা একান্নবর্তী পরিবারে বসবাস করিতেন। রজনীকান্তের পিতা গুরুপ্রসাদ সেন ঢাকার মুন্সেফ ছিলেন পরে বরিশালে তিনি সাব-জজ্ পদ প্রাপ্ত হন। সংস্কৃত, পার্শী ও ইংরাজী ভাষাতেও তাঁহার বিশেষ অধিকার ছিল। মাতা মনোমোহিনী দেবীও বিশেষ গুণবতী ও নিষ্ঠাবতী মহিলা ছিলেন।

রজনীকান্ত তাঁহাদের তৃতীয় সন্তান। শৈশব হইতেই তাঁহার চরিত্রে সঙ্গীতপ্রিয়তা আবৃত্তিপটুতা ও রহস্যাভিনয় দক্ষতার পরিচয় পাওয়া যায়। স্মৃতিশক্তিও তাঁহার অনন্যসাধারণ ছিল। অনুশীলনের দ্বারা তাহা প্রখরতর হইয়া উঠে।

বাল্যকালে রজনীকান্ত গ্রাম্যপাঠশালায় পড়েন নাই, একেবারেই বোয়ালিয়া স্কুলে ভর্তি হন। ১৮৮২ খৃঃ আঠারো বৎসর বয়সে তিনি এনট্রান্স পাশ করিয়া বৃত্তিপ্রাপ্ত হন। সেইসঙ্গে রাজসাহী বিভাগের মধ্যে সর্বোৎকৃষ্ট ইংরাজী প্রবন্ধ রচনার জন্য 'প্রমথনাথ-বৃত্তি' লাভ করেন। এনট্রান্স পাশের পরে ঢাকা মাণিকগঞ্জের তারকনাথ সেন মহাশয়ের কন্যা হিরণ্ময়ী দেবীর সহিত তাঁহার বিবাহ হয়।

বাল্যকালে রজনীকান্ত অতিশয় অশান্ত, উদ্ধত ও দুর্দান্ত প্রকৃতির ছিলেন, কালক্রমে তাঁহার সেই স্বভাব শান্ত হইয়া আসে কিন্তু মনের সেই সদাচঞ্চলতা ও পরিহাসপ্রিয়তা জীবনের শেষদিন অবধি বিদ্যমান ছিল। নিজের প্রতিভা সম্বন্ধে তিনি বলিয়াছেন—"আমি যদি প'ড়তাম তবে স্পর্দ্ধা করে বলতে পারি যে, কেউ আমার সঙ্গে compete কত্তে পারতো না। আমি গান গেয়ে নেচে হেসে পাশ হয়েছি। I was never a bork-worm, for I was blessed with very brilliant parts."

বয়োবৃদ্ধির সহিত তাঁহার মধুর চরিত্র ও অন্তর্নিহিত প্রতিভা সুপরিস্ফুট হইতে লাগিল। তাঁহার আদর্শ চরিত্র পল্লীর নৈতিক চরিত্র উন্নয়নে প্রভূত সাহায্য করে। গল্পকাহিনী চিত্তাকর্ষক ভাবে বলিবার ক্ষমতা পল্লীর আবালবৃদ্ধ নরনারীকে আকর্ষণ করিয়া আনিত। ইহা ব্যতীত সঙ্গীতে তাঁহার প্রতিভা অসাধারণ ছিল। বাল্যবন্ধু তারকেশ্বর চক্রবর্ত্তীই তাঁহার সঙ্গীত-গুরু ছিলেন। ক্রমে তাঁহার সঙ্গীতে খ্যাতি দেশব্যাপী হইয়া পড়িয়াছিল। দেবদত্ত সুমিষ্ট কণ্ঠে ক্রমাগত পাঁচ ছয় ঘণ্টা একসঙ্গে গান গাহিয়াও তিনি কখনও ক্লান্তিবোধ করেন নাই। পরবর্ত্তীকালে তাঁহার মৃত্যুরোগ গলক্ষত (ক্যান্সার) হইবার প্রধান কারণ এই অসাধারণ সঙ্গীতপ্রিয়তা বলিয়া অনুমান করা হয়।

রোগে শোকে কখনও তিনি হতাশ হইয়া ঘটনাস্রোতে আত্মসমর্পণ করেন নাই। বাল্যকাল হইতেই তাঁহাদের সাংসারিক অর্থকৃচ্ছ্রতা ও বহুবিধ শোক সহ্য করিতে হয়। জ্যেষ্ঠতাত গোবিন্দনাথ, পিতা গুরুপ্রসাদ, ভ্রাতা উমাশঙ্কর, ভগিনী, নিজ পুত্রকন্যাদির মৃত্যু তাঁহাকে বারংবার কঠিন আঘাত করিয়াছে কিন্তু তাঁহার মনের সেই সহজ প্রফুল্লতাকে দূর করিতে পারে নাই। ছাত্রজীবনে তিনি শিক্ষকবৃন্দের সম্বন্ধে নানাপ্রকার সংস্কৃত ব্যঙ্গ কবিতা রচনা করিয়াছেন।

রজনীকান্তের বি. এল্. পরীক্ষা দিবার পূর্ব্বেই তাঁহার প্রথম কবিতা 'আশা' "আশালতা" নামক একখানি মাসিকপত্রে প্রকাশিত হয়। ১৩০৪ সালের বৈশাখ মাসে রাজসাহী হইতে "উৎসাহ" নামে অপর

একটি সদ্য প্রকাশিত মাসিকপত্রে নিয়মিতভাবে রজনীকান্তের কয়েকটি কবিতা প্রকাশিত হয়। রজনীকান্তের সর্বপ্রথম কবিতা রচনা প্রয়াসের যথার্থ সময় নির্ধারণ করা যায় না, তবে অতি বালককালেই তাঁহার কবিপ্রতিভা স্ফূর্তি লাভ করে। প্রথমজীবনে তিনি পয়ার ও সংস্কৃত শ্লোক রচনা করিতেন, তাহার পরে নানাবিধ অনুষ্ঠানে স্বরচিত গান গাহিয়াই তিনি প্রসিদ্ধি অর্জন করেন। সেই সময়ে ১৩০২ সালে প্রকাশিত দ্বিজেন্দ্রলাল রায়ের 'আমরা ও তোমরা' নামক হাস্যরসাত্মক প্যারডির দ্বারা প্রভাবিত হইয়া তিনি সর্বপ্রথম 'তোমরা ও আমরা' নামে তাহার প্রত্যুত্তর রচনা করেন। তাহার পর অবিরাম গতিতে ব্যঙ্গ কবিতার স্রোত তাঁহার লেখনীমুখে বহির্গত হয়। তবে সে সকল ব্যঙ্গে কুত্রাপি ব্যক্তিগত বিদ্বেষ বা আক্রোশের লেশমাত্রও ছিল না।

রজনীকান্ত বি. এল্. পাশ করিয়া ওকালতি ব্যবসায়ে প্রবেশ করিলেও তাহাতে মনোনিবেশ করিতে পারেন নাই। তিনি স্বয়ং লিখিয়াছেন—"আমি আইন ব্যবসায়ী কিন্তু ব্যবসায় করিতে পারি নাই।...আমি শিশুকাল হইতে সাহিত্য ভাল বাসিতাম,...আমার চিত্ত তাই লইয়াই জীবিত ছিল।..." যাহা হউক ১৯০২ খৃঃ তাঁহার 'বাণী' কাব্যটি প্রকাশিত হয়।

১৯০৫ খৃঃ বঙ্গভঙ্গ আন্দোলন যখন বাংলার ঘরে ঘরে পরিব্যাপ্ত হইয়া পড়িতেছিল সেইসময়ে রজনীকান্তও তাহাতে সক্রিয় অংশ গ্রহণ করেন। তাঁহার রচিত—

"মায়ের দেওয়া মোটা কাপড়
মাথায় তুলে নেরে ভাই..."

গানটি বঙ্গভঙ্গ আন্দোলনের ইতিহাসে ওতোপ্রোত ভাবে জড়িত হইয়া গিয়াছে। এই একটিমাত্র গানই বাঙ্গালীকে দেশজ শিল্পের প্রতি উদ্বুদ্ধ করিতে সাহায্য করে। এই একটিমাত্র গানেই রজনীকান্ত দেশবিখ্যাত হইয়া পড়েন। কেবল এই গানেই নহে। রজনীকান্তের স্বদেশবিষয়ক সকল সঙ্গীতেই এমনি দেশাত্মবোধের ব্যঞ্জনা বিরাজমান।

১৩১৩ সালে ৪১ বৎসর বয়সে তিনি সহসা মুত্রকৃচ্ছ রোগে আক্রান্ত হন। সেই সাথে ম্যালেরিয়াও আক্রমণ করে। চিকিৎসকের পরামর্শে কটকে বায়ুপরিবর্তনের জন্য যাত্রা করেন কিন্তু তাহাতে স্থায়ীফল লাভ হয় না। ইহার মাত্র কয়েক বৎসরের মধ্যেই তিনি গলক্ষতে পীড়িত হইয়া পড়েন, অতি সামান্য সূচনাকে অগ্রাহ্য করিয়া তিনি রঙ্গপুর প্রবাসকালে স্বাভাবিকভাবে দীর্ঘকালব্যাপী গান করেন। কবি রোজনামচায় জানান—"হঠাৎ হাস্‌তে হাস্‌তে গলায় ঘা হ'ল। তাই নিয়ে রঙ্গপুরে গিয়ে তিনদিন গান করতে হ'ল, তার পর থেকেই এই দশা।" রোগ দ্রুত বৃদ্ধি পাইতে লাগিল ; কলিকাতা, কাশী প্রভৃতি নানাস্থানে নানাবিধ চিকিৎসাতে কোন ফলোদয় না হওয়াতে পুনরায় কলিকাতায় আনীত হইলেন। মুমূর্ষু কবিকে মেডিকেল কলেজে স্থানান্তরিত করা হইল।

॥ ২ ॥

অদৃষ্টবিধাতা কোন কোন স্বনির্বাচিত পুরুষের জন্য স্বহস্তে গৌরবের মুকুট প্রস্তুত করিয়া থাকেন, সে মুকুটের উপাদান বেদনার স্বর্ণ ও অশ্রুর মুকুতা। চর্মচক্ষের অভিজ্ঞতায় মনে হয় যে সেই দুরূহ সৌভাগ্যের ভারে হতভাগ্যের সমস্ত জীবন ও যাবতীয় আশাভরসা পুড়িয়া ছাই হইয়া গেল, তখন বিধাতা যে কা আত্মপ্রসাদ লাভ করেন কে বলিবে। তবে কখনো কখনো বিধাতার মর্মজ্ঞ ব্যক্তির চোখে এ হেন দৃশ্য পড়িলে তিনি প্রকৃত অর্থ বুঝিতে পারেন, তিনি দেখেন যে বিধাতাপুরুষ মানবাত্মার মহত্ত্বের যাচাই করিয়া লইতেছেন, দেহ ও আত্মার প্রতিদ্বন্দ্বিতায় আত্মার জয় দেখিয়া তাঁহার আনন্দের সীমা-পরিসীমা থাকিতেছে না।

ক্যানসার-রোগাক্রান্ত নিশ্চিতমৃত্যু রজনীকান্তকে দেখিয়া রবীন্দ্রনাথ যে চিঠিখানি লিখিয়াছিলেন তাহা বিধাতার মর্মগ্রাহিতায় পূর্ণ। রবীন্দ্রনাথ লিখিতেছেন—

"প্রীতিপূর্ণ নমস্কারপূর্ব্বক নিবেদন—সেদিন আপনার রোগশয্যার পার্শ্বে বসিয়া মানবাত্মার একটি জ্যোতির্ম্ময় প্রকাশ দেখিয়া আসিয়াছি। শরীর তাহাকে আপনার সমস্ত অস্থি-মাংস, স্নায়ু-পেশী দিয়া চারিদিকে বেষ্টন করিয়া ধরিযাও কোনোমতে বন্দী করিতে পারিতেছে না, ইহাই আমি প্রত্যক্ষ দেখিতে পাইলাম। মনে আছে, সেদিন আপনি আমার 'রাজা ও রাণী' নাটক হইতে প্রসঙ্গক্রমে নিম্নলিখিত অংশটি উদ্ধৃত করিযাছিলেন—

এ রাজ্যেতে
যত সৈন্য, যত দুর্গ, যত কারাগার,
যত লোহার শৃঙ্খল আছে, সব দিযে
পারে নাকি বাঁধিযা রাখিতে দৃঢ বলে
ক্ষুদ্র এক নারীর হৃদয ?

ঐ কথা হইতে আমার মনে হইতেছিল, সুখদুঃখ-বেদনায় পরিপূর্ণ এই সংসারের প্রভূত শক্তির দ্বারাও কি ছোট এই মানুষটির আত্মাকে বাঁধিয়া রাখিতে পারিতেছে না ? শরীর হার মানিয়াছে, কিন্তু চিত্তকে পরাভূত করিতে পারে নাই—কণ্ঠ বিদীর্ণ হইয়াছে, কিন্তু সঙ্গীতকে নিবৃত্ত করিতে পারে নাই—পৃথিবীর সমস্ত আরাম ও আশা ধূলিসাৎ হইয়াছে, কিন্তু ভূমার প্রতি ভক্তি ও বিশ্বাসকে ম্লান করিতে পারে নাই। কাঠ যতই পুড়িতেছে, অগ্নি আরো তত বেশি করিয়াই জ্বলিতেছে। আত্মার এই মুক্ত স্বরূপ দেখিবার সুযোগ কি সহজে ঘটে ? মানুষের আত্মার সত্য-প্রতিষ্ঠা যে কোথায়, তাহা যে অস্থি-মাংস ও ক্ষুধা-তৃষ্ণার মধ্যে নহে, তাহা সেদিন সুস্পষ্ট উপলব্ধি করিয়া আমি ধন্য হইয়াছি। সছিদ্র বাঁশির ভিতর হইতে পরিপূর্ণ সঙ্গীতের আবির্ভাব যেরূপ, আপনার রোগক্ষত, বেদনাপূর্ণ শরীরের অন্তরাল হইতে অপরাজিত আনন্দের প্রকাশও সেইরূপ আশ্চর্য।...

"আপনি যে গানটি [ 'আমায় সকল রকমে...] পাঠাইয়াছেন তাহা শিরোধার্য করিয়া লইলাম। সিদ্ধিদাতা তো আপনার কিছুই অবশিষ্ট রাখেন নাই, সমস্তই তো তিনি নিজের হাতে লইয়াছেন—

আপনার প্রাণ, আপনার গান, আপনার আনন্দ, সমস্তই তো তাঁহাকেই অবলম্বন করিয়া রহিয়াছে—অন্য সমস্ত আশ্রয় ও উপকরণ তো একেবারে তুচ্ছ হইয়া গিয়াছে। ঈশ্বর যাঁহাকে রিক্ত করেন, তাঁহাকে কেমন গভীরভাবে পূর্ণ করিয়া থাকেন; আজ আপনার জীবন-সঙ্গীতে তাহাই ধ্বনিত হইতেছে ও আপনার ভাষা-সঙ্গীত তাহারই প্রতিধ্বনি বহন করিতেছে।"

রবীন্দ্রনাথের পত্র নিশ্চিতমৃত্যুপথযাত্রীকে বৃথা সান্ত্বনা দান নয়, রুগ্ন কবি সম্বন্ধে অবধারিত সত্য। দুরারোগ্য ব্যাধিতে আক্রান্ত কবি যে প্রফুল্লতা, ধীরতা ও শান্তি দেখাইয়াছেন তাহা ভগবানে গভীর বিশ্বাস ব্যতীত সম্ভব নয়। জীবনের আর সব সম্বল যখন ফুরাইয়া যায়, তখন ঐটুকুই হাতে থাকে, যাহার হাতে থাকে সত্যই সে পরম সৌভাগ্যবান্। মৃত্যুশয্যায় শয়ান স্যার ওয়াল্টার স্কট জামাতাকে সম্বোধন করিয়া বলিয়াছিলেন—বৎস, এই অবস্থায় উপস্থিত হইলে পবিত্র জীবনের স্মৃতি ছাড়া আর কিছুতেই সান্ত্বনা পাইবে না। 'সকল রকমে কাঙাল' রজনীকান্তও শেষ শয্যায় উপনীত হইয়া একমাত্র পবিত্র জীবনের স্মৃতির উপর নির্ভর করিয়াই ধীরতা রক্ষা করিতে সক্ষম হইয়াছিলেন। সে-সময় হাসপাতালে তাঁহাকে যাঁহারা দেখিয়াছেন তাঁহারাই রবীন্দ্রনাথের মত মুগ্ধ বিস্ময় অনুভব করিয়াছেন। কান্তকবি স্বদেশী গানের কবি, হাসির গানের কবি, আবার ভক্তি-সঙ্গীতের কবি। কিন্তু জীবনের দুর্বহ শেষ কটি মাস প্রমাণ করিয়া দিল তাঁহার যথার্থ শক্তি কোথায়। ঐ ভক্তির মূল অস্তিত্বের গভীরে নিহিত ছিল বলিয়াই কবিকে খাড়া করিয়া রাখিয়াছিল, তুলনায় সামান্য আঘাতে অনেক অন্তঃসারশূন্য মহীরুহ ভাঙিয়া পড়ে। দুর্বহ অন্তিম এই কয়টি মাসকেই তাঁহার জীবনের অক্ষয় কিরীট বলিয়া বর্ণনা করিয়াছি। কী প্রয়োজন ছিল এই কণ্টক-মুকুটের? বিধাতা বোধ করি মাঝে মাঝে নিজের সৃষ্টির শক্তি যাচাই করিয়া দেখেন।

॥ ৩ ॥

রজনীকান্ত মূলতঃ পাবনার অধিবাসী হইলেও রাজসাহীর লোক বলিয়াই পরিচিত ছিলেন, তিনি নিজেও সেইরূপ মনে করিতেন। তাঁহার জ্যেষ্ঠতাত গোবিন্দনাথ সেন রাজসাহীর খ্যাতনামা উকিল ছিলেন, সেই সূত্রে রাজসাহী তাঁহার আপন স্থান হইয়া উঠিল। কালক্রমে তিনি রাজসাহীর প্রধান অলঙ্কারে পরিণত হইলেন।

রজনীকান্ত প্রভূত মেধার অধিকারী হওয়া সত্ত্বেও স্কুল-কলেজের পাঠে কখনও মনোযোগী ছিলেন না—তাই পরীক্ষাগুলি কোনরকমে পাশ করিয়া রাজসাহী শহরে ওকালতি ব্যবসা সুরু করিলেন।[১]

ওকালতি আরম্ভ হইল, সেই সঙ্গে আরম্ভ হইল প্রবল সাহিত্য-সাধনা। একটা পেশা, অন্যটা নেশা। নেশার কাছে পেশা পারিবে কেন? এই বিসদৃশ অবস্থা সম্বন্ধে তিনি দিঘাপতিয়ার কুমার শরৎ-কুমারকে লিখিতেছেন—

"কুমার, আমি আইন-ব্যবসায়ী, কিন্তু আমি ব্যবসায় করিতে পারি নাই। কোন্ দুর্লঙ্ঘ্য অদৃষ্ট আমাকে ঐ ব্যবসায়ের সহিত বাঁধিয়া দিয়াছিল কিন্তু আমার চিত্ত উহাতে প্রবেশ লাভ করিতে পারে নাই। আমি শিশুকাল হইতে সাহিত্য ভালবাসিতাম, কবিতার পূজা করিতাম, কল্পনার আরাধনা করিতাম। আমার চিত্ত তাই লইয়া জীবিত ছিল।"

মধুসূদনও এই রকমটি লিখিলে লিখিতে পারিতেন। ওকালতির সাহারায় সাহিত্য ও সঙ্গীতের উৎস অবলম্বন করিয়া তিনি দিনগত পাপক্ষয় করিতে লাগিলেন।

এই সময়ে ঐতিহাসিক ও সাহিত্যরসিক অক্ষয়কুমার মৈত্রেয়র

১৮৮৩ এণ্ট্রান্স, তৃতীয় বিভাগ কুচবিহার জেনকিন্স স্কুল, ১৭ বৎসর বয়স
১৮৮৫ এফ. এ দ্বিতীয় বিভাগ রাজসাহী কলেজ
১৮৮৯ বি. এ. সিটি কলেজ
১৮৯১ বি. এল. দ্বিতীয় বিভাগ সিটি কলেজ

সহিত তাঁহার ঘনিষ্ঠ বন্ধুত্ব জন্মে। তিনিও রজনীকান্তের মত অন্য জেলার লোক হইয়াও রাজসাহীর অধিবাসী বলিয়া পরিচিত। অক্ষয়কুমার পেশায় উকিল, নেশায় প্রত্নতত্ত্ববিদ্, তার উপরে সাহিত্যিক। তাঁহার কাছে উৎসাহ ও প্রশ্রয় পাইয়া রজনীকান্ত সাফল্যের পথে চলিলেন। এই রাজসাহী শহরেই আর দুইজন ব্যক্তির সহিত তাঁহার পরিচয় ঘটে, যাঁহাদের প্রভাব অল্পাধিক পরিমাণে তাঁহাকে প্রভাবিত করিয়াছিল। তাঁহারা দ্বিজেন্দ্রলাল রায় ও জলধর সেন।

রাজসাহীতে আসিয়া স্থায়াভাবে বসিবার সঙ্গেই রজনীকান্ত রাজসাহী শহরের 'উৎসবরাজে' পরিণত হইলেন। সাহিত্যসভা, গানের মজলিশ, লাইব্রেরি, সাহিত্য-সম্মিলন, সর্বত্র রজনীকান্তকে চাই। বিশিষ্ট ব্যক্তিদের বিদায়- বা সংবর্ধনা-সভায় গান লিখিয়া দিতে রজনীকান্তকে চাই।

"এক রবিবারে রাজসাহীর লাইব্রেরীতে কিসের জন্য যেন একটা সভা হইবার কথা ছিল। রজনী বেলা প্রায় তিনটার সময় অক্ষয়ের (মৈত্রেয়) বাসায় আসিল। অক্ষয় বলিল, 'রজনীভায়া, খালি হাতে সভায় যাইবে। একটা গান বাঁধিয়া লও না।' রজনী যে গান বাঁধিতে পারিত, তাহা আমি জানিতাম না; আমি জানিতাম, সে গান গাহিতেই পারে। আমি বলিলাম, 'এক ঘণ্টা পরে সভা হইবে, এখন কি আর গান বাঁধিবার সময় আছে?' অক্ষয় বলিল, 'রজনী একটু বসিলেই গান বাঁধিতে পারে।' রজনী অক্ষয়কে বড় ভক্তি করিত। সে তখন একখানি চেয়ার টানিয়া অল্পক্ষণের জন্য চুপ করিয়া বসিয়া থাকিল। তাহার পরেই কাগজ টানিয়া লইয়া একটা গান লিখিয়া ফেলিল। আমি তো অবাক। গানটা চাহিয়া লইয়া পড়িয়া দেখি, অতি সুন্দর রচনা হইয়াছে। গানটি এখন সর্বজন-পরিচিত—

তব, চরণ-নিম্নে, উৎসবময়ী শ্যাম-ধরণী সরসা।"

—জলধর সেন

অকালে অকস্মাৎ যে-কোন উপলক্ষে গান বাঁধিয়া দিতে ও গান গাহিয়া আসর মাত করিতে রজনীকান্তকে চাই। ক্রমে তিনি রাজসাহীর আনন্দ, উৎসাহ, প্রাণ হইয়া উঠিলেন। এমন লোককে 'উৎসবরাজ' বলিয়া বোধ করি অন্যায় করি নাই।

এইভাবে সাহিত্য, সঙ্গীত এবং ওকালতির নেশায় পেশায় যখন তাঁহার জীবন চলিতেছিল এমন সময়ে ১৯০৯ সালের গ্রীষ্মকালে তাঁহার গলায় ক্যানসার রোগ দেখা দিল। এবারে শুরু হইল তাঁহার জীবনমরণের দ্বন্দ্ব, আরম্ভ হইল দুরূহ সৌভাগ্যের মুকুটধারণের পালা।

জীবনের শেষ কয় মাস মেডিকেল কলেজে কাটাইয়া দীর্ঘ দেড় বৎসর রোগভোগের পরে ১৯১০ সালের ১৩ই সেপ্টেম্বর রজনীকান্ত সাধনোচিত ধামে প্রস্থান করিলেন।

মেডিকেল কলেজে বাসকালে দেশের ছোট বড় অসংখ্য লোকের যে স্নেহ-করুণা তাঁহার উপরে বর্ষিত হইয়াছিল তাহাতে বুঝিতে পারা যায় যে কান্তকবির রচনা দেশের মনকে ব্যাপকভাবে স্পর্শ করিয়াছিল, তিনি যে লিখিয়াছিলেন—

'ভাবিতাম আমি লিখি বুঝি বেশ
আমার সঙ্গীত ভালোবাসে দেশ'

তাহা আদৌ অলীক বা অত্যুক্তি নয়। কাশিমবাজারের মহারাজা মণীন্দ্রচন্দ্র নন্দী, দিঘাপতিয়ার কুমার শরৎকুমার রায় প্রভৃতি ভূস্বামী-গণ, মধ্যবিত্তসম্প্রদায়ের ব্যবসায়ী, সমব্যবসায়ী ও বন্ধুগণ, মেডিকেল কলেজের চিকিৎসক ও শিক্ষার্থীগণ সকলেই নিজ নিজ সাধ্যানুসারে মৃত্যুপথযাত্রীর পথ সুগম ও দুশ্চিন্তা লাঘব করিতে চেষ্টা করিয়াছিলেন। আর এ সহৃদয়তা তাঁহার মৃত্যুর সঙ্গেই অবসিত হয় নাই। প্রথমোক্ত দুই মহানুভব ব্যক্তির বদান্যতা স্বর্গত কবির অনাথ পরিবারবর্গকে পরিত্যাগ করে নাই। লক্ষ্মী সরস্বতীর কলহ সর্বথা সত্য নয়।[২]

[২] বাঙালীসমাজের আর যে ত্রুটিই থাক বাণীর সেবকগণকে বাঙালী পথে মরিতে দেয় নাই। মধুসূদনের "দাতব্য চিকিৎসালয়ে···মরণ" লইয়া বাঙালী

রজনীকান্তের সাহিত্যসৃষ্টির পরিমাণ খুব বেশী নহে। মৃত্যুর পূর্বে তিনখানি এবং মৃত্যুর পরে পাঁচখানি পুস্তক প্রকাশিত হইয়াছিল।[৩]

---

কবি খেদ করিলেও সেই "দাতব্য চিকিৎসালয়ের" ব্যয় বহন করিতে হইয়াছিল মহারাণী স্বর্ণময়ী, মনোমোহন ঘোষ প্রভৃতিকে। একথা কবি নিজে কৃতজ্ঞতার সঙ্গে স্মরণ করিয়া গিয়াছেন। প্রেসিডেন্সি জেনারেল হাসপাতাল দাতব্য চিকিৎসালয় নয়—ব্যয়বহুল প্রতিষ্ঠান। সেখানে মরিতে পাওয়া অনেকেই সৌভাগ্য মনে করিত।

হেমচন্দ্র শেষবয়সে অন্ধ হইয়া অর্থাভাবে পড়িলে বাঙালী ধনিব্যক্তিগণ তাঁহাকে নিয়মিত সাহায্য করিয়াছেন।

গোবিন্দচন্দ্র দাসের অন্তিম চিকিৎসার ব্যয় বহন করিয়াছেন দেশবন্ধু চিত্তরঞ্জন দাশ। দেশ স্বাধীন হওয়ার পরে এরকম ক্ষেত্রে জনসাধারণের সাহায্যের স্থলে স্বাভাবিকভাবেই আসিয়াছে সরকারী সাহায্য। দৃষ্টান্ত সুবিদিত।

রজনী সেনের ক্ষেত্রে বৈশিষ্ট্য এই যে তাঁহার চিকিৎসার ব্যয় প্রধানতঃ ধনী ব্যক্তিগণ বহন করিলেও নিতান্ত মধ্যবিত্তের দানের পরিমাণও কম নয়। বরিশালের উকীলগণ নিজেদের মধ্যে চাঁদা তুলিয়া তাঁহার সাহায্যার্থে পাঠাইয়াছেন। এমন দৃষ্টান্ত আরো আছে। চিরকাল যে দায়িত্ব ধনীর ছিল তাহা বহন করিবার জন্ম মধ্যবিত্তের অগ্রসর হইয়া আসা সমাজের অর্থশক্তির বিবর্তনের একটি শুভলক্ষণ।

[৩] ১. বাণী (কাব্য)। ১৯০২

২. কল্যাণী (কাব্য)। ১৯০৫

৩. অমৃত (নীতিকবিতা)। ১৯১০

মৃত্যুর পরে প্রকাশিত :

৪. আনন্দময়ী (আগমনী ও বিজয়াসঙ্গীত)। ১৯১০

৫. বিশ্রাম (কাব্য)। ১৯১০

৬. অভয়া (কাব্য)। ১৯১০

৭. সদ্ভাব-কুসুম (নীতিকবিতা)। ১৯১৩

৮. শেষ দান (কাব্য)। ১৯২৭

তাঁহার সমস্ত রচনাই পদ্যে, তাহার অধিকাংশই আবার গীত। গীত বা গীতিকবিতাকেই তাঁহার প্রতিভার প্রধান বাহন বলা যাইতে পারে।

তাঁহার রচিত গানগুলি সাধারণতঃ তিন শ্রেণীর—ভক্তিমূলক, স্বদেশী গান ও হাসির গান। অমৃত ও সদ্ভাব-কুসুম গান নয়, নীতিকবিতা, কবির স্বীকৃতি অনুসারে রবীন্দ্রনাথের কণিকার আদর্শে রচিত।

লেখকের বহুবিধ প্রবণতার মধ্যে মুখ্য ও গৌণে প্রভেদ করা সমালোচকের একটি প্রধান কর্তব্য। গোড়াতে এই ভাগটা করিয়া লইলে পরিণামে অনেক ভুল বোঝার হাত হইতে নিষ্কৃতি পাওয়া যায়।

রচনার উৎকর্ষ ও পরিমাণ হিসাব করিলে স্বীকার করিতে হয় যে ভক্তিমুলক গানেই কবির প্রতিভার প্রকৃষ্টতম প্রকাশ, ইহাই তাঁহার মুখ্য প্রবণতা। স্বদেশী গান, হাসির গান ও নীতিকবিতা তুলনায় গৌণ। গৌণের বিচার আগে সারিয়া লওয়া যাইতে পারে, স্বভাবতঃই তাহা সংক্ষিপ্ত হইবে।

রাজসাহাতে দ্বিজেন্দ্রলালের সহিত পরিচয় রজনীকান্তকে হাসির গান রচনায় প্রেরণা দেয়, স্পষ্টতঃ এখানে দ্বিজেন্দ্রলালের হাসির গান তাঁহার আদর্শ। সাহিত্যে হাসির সীমানা কালে কালে ও দেশে দেশে বদল হইয়া থাকে। এক দেশ যে বিষয়কে হাস্যকর মনে করে অন্য দেশ তাহা নাও করিতে পারে, এক যুগ যে বিষয়কে হাস্যকর মনে করে অন্য যুগ তাহা না করিতেও পারে। দ্বিজেন্দ্রলালের হাসির গানের জৌলুস এক সময়ে যেমন ছিল এখন আর তেমন নাই। যুগাত্যয়ে রুচির বদল হইয়াছে, সে যুগের তুলনায় বর্তমান কাল কিছু গম্ভীর ও আত্মসচেতন হইয়া পড়িয়াছে—সাহিত্যে হাসি এখন সম্পূর্ণ taboo না হইলেও তাহার স্থান সঙ্কীর্ণ। রজনীকান্তের হাসির গান সম্বন্ধেও এ কথা সম্পূর্ণ প্রযোজ্য। দ্বিজেন্দ্রলাল বা রজনীকান্ত

কাহারও হাসির গান এখন বড় শুনিতে পাওয়া যায় না। তবে পুনরায় যুগাত্যয়ে যে হাসির গানের আদর বাড়িবে না এমন বলা যায় না। তবে দুজনের হাসির গানের মধ্যে তুলনা করিলে বলা চলে যে, দ্বিজেন্দ্রলালের হাসির গানের সংখ্যা ও বৈচিত্র্য অধিক হইলেও উৎকর্ষে রজনীকান্তের হাসির গান ন্যূন নহে। তাঁহার হাসির গান মূলে দ্বিজেন্দ্রলালের দ্বারা প্রভাবিত ও প্রেরণাপ্রাপ্ত হওয়া সত্ত্বেও এক জায়গায় রজনীকান্তের জিত—তাঁহার হাসিতে করুণায় যেমন মাখামাখি দ্বিজেন্দ্রলালের তেমন নয়। দ্বিজেন্দ্রলালের হাসির গান যদি শুষ্ক শীতের বাতাস হয়, রজনীকান্তের হাসির গান বর্ষার জলভরাক্রান্ত পূবে বাতাস।

॥ ৫ ॥

স্বদেশী যুগে স্বদেশী গান লেখেন নাই এমন বাঙালী কবি বোধ হয় ছিলেন না। রজনীকান্তও লিখিয়াছেন। এ ক্ষেত্রে সবচেয়ে প্রবল প্রভাবটা সেই যুগের হাওয়ার, তার পরেই রবীন্দ্রনাথ ও দ্বিজেন্দ্রলালের। রজনীকান্তের স্বদেশী গানে অগ্রজ কবিদ্বয়ের প্রভাব অত্যন্ত স্পষ্ট।

রবীন্দ্রনাথের স্বদেশী গান সর্বত্র লিরিক্যাল, গানের সামানা ত্যাগ করিয়া বক্তৃতার সামানায় কখনও পদার্পণ করে নাই। দ্বিজেন্দ্রলালের স্বদেশী গান সর্বত্র oratorical, তাহা যেন গানে বক্তৃতা। এগুলির তৎকালীন জনপ্রিয়তার মূল এখানে, বক্তৃতার প্রেরণা যেমন সহজ, গানের প্রেরণা তেমন নয়। আবার এগুলির বর্তমান অনাদরের মূলও এখানে, বক্তৃতা যত শীঘ্র পুরাতন হয় গান তেমন হয় না। এখন রজনীকান্তের স্বদেশী গানে এ দুটি গুণই দেখিতে পাওয়া যায়।

মায়ের দেওয়া মোটা কাপড়
মাথায় তুলে নেরে ভাই
দীন দুখিনী মা যে মোদের
তার বেশী আর সাধ্য নাই—

এ রচনার ছাঁচ লিরিক্যাল, সুরে গীত না হইলেও এ গান।

আবার—

রাম-যুধিষ্ঠির ভূপ-অলঙ্কৃত,
অর্জ্জুন ভীষ্ম শরাসন টঙ্কৃত,
বীর প্রতাপে চরাচর শঙ্কিত।

এ রচনা "মিশ্র পরোজ-কাওয়ালী" রাগিণীতে গীত হইলেও লিরিক নয়, বক্তৃতা।

দ্বিজেন্দ্রলালের স্বদেশী গানের আদর যে কমিয়াছে, স্বদেশী যুগের অবসান তাহার কারণ নয়—উহার বক্তৃতাত্মক ছাঁচটাই কারণ। ঐ একই কারণে রজনীকান্তের স্বদেশী গানের সে আদর আর নাই, কাল ও ছাঁচ দুই-ই চিরকালীন সমাদরের অন্তরায়।

॥ ৬ ॥

রজনীকান্তের নীতিকবিতাগুলির বর্তমান অনাদরের কারণ বুঝিতে পারি না। এ গুলি স্পষ্টতঃ ( কবি কর্ত্তৃক স্বীকৃতও বটে ) কণিকার আদর্শে লিখিত হইলেও ইহারা সরসতায়, ভূয়োদর্শনে ও মৌলিকতায় 'কণিকা'র অনুজ। খুব সম্ভব অনাদরের কারণ হইতেছে সাধারণ ভাবে রজনীকান্তের কাব্য সম্বন্ধে পাঠকের অবহেলা ও বিস্মৃতি। কবির ভক্তিসঙ্গীতগুলির পরেই, হাসির গান ও স্বদেশী গানের উপরে, নীতিকবিতাগুলির আসন।

॥ ৭ ॥

বাংলা দেশের ভক্তিসাধনার একটি নিজস্ব ধারা আছে, বহুকালের প্রাচীন এই ধারা। এই ভক্তিসাধনার প্রকৃতি হইতেছে ভগবানের কাছে আত্মসমর্পণ। আত্মসমর্পিত-প্রাণ ভক্তকে ভগবানের অপার করুণা রক্ষা করে, দুর্গম পথে চালনা করে এবং শেষ পর্যন্ত চরম

সার্থকতায় পৌঁছাইয়া দেয়। প্রধানতঃ সঙ্গীতে ভক্ত আত্মনিবেদন করিয়া থাকে। সঙ্গীত এখানে মন্ত্রের স্থান অধিকার করিয়াছে। তাই দেখিতে পাই ভক্তিসাধনার সমান্তরালে একটি সঙ্গীতের প্রবাহ সৃষ্টি হইয়াছে। বৈষ্ণব পদাবলী, শাক্ত পদাবলী, বাউল ও অন্যান্য লোকসঙ্গীত—সমস্তই এই ধারার অন্তর্গত। ব্রহ্মসঙ্গীত ও রবীন্দ্রনাথের ধর্মসঙ্গীতকেও এই ধারার অন্যতম রূপ বলিয়া গ্রহণ করা যাইতে পারে।

রজনীকান্তের কান্তপদাবলীও এই ভক্তিসঙ্গীতধারার অন্তর্গত। ভক্ত ও ভগবান সম্পর্কিত নূতন কোন তত্ত্ব বা পন্থা তিনি উদ্ভাবন করেন নাই; বোধ করি ভক্তির প্রকৃত এই যে তত্ত্ব বা নূতন পন্থার দিকে তাহা ঝোঁকে না, চোখ বুজিয়া আত্মসমর্পণ করিয়া কৃতার্থ হয়। কাজেই কান্তপদাবলীর তাত্ত্বিক ভিত্তি আলোচনা নিরর্থক। ভক্তির অকৃত্রিমতাই উহার প্রধান সম্পদ।

বাণী ও কল্যাণী হইতে অনেক পদ উদ্ধার করিয়া বিষয়টি প্রমাণ করা যায়। কিন্তু তাহার প্রয়োজন আছে মনে করি না। ভক্তির মূলে আছে বিশ্বাস। বিশ্বাস না থাকিলে ভক্তি সম্ভব নয়। কাজেই তাঁহার বিশ্বাসদ্যোতক সঙ্গীতের সংখ্যাও প্রচুর।

কেন বঞ্চিত হব চরণে?
আমি, কত আশা ক'রে ব'সে আছি,
পাব জীবনে, না হয় মরণে।

কিংবা—

তুমি অরূপ সরূপ, সগুণ নির্গুণ,
দয়াল ভয়াল হরি হে;
আমি কিবা বুঝি, আমি কিবা জানি,
আমি কেন ভেবে মরি হে।...
তাই বলে ডাকি যাহা প্রাণ চায়
ডাকিতে ডাকিতে হৃদয় জুড়ায়—

ইহাই তাঁহার ভক্তির অন্তর্নিহিত কথা। বিশ্বাস ও ভক্তি প্রাণে

থাকিলে ভক্তের সংসার-পথ সুগম হইয়া আসে, তখন মৃত্যুতেও সে অনায়াসে বলিতে পারে—

তোমারি দেওয়া প্রাণে তোমারি দেওয়া দুখ।...
তোমারি দেওয়া নিধি, তোমারি কেড়ে নেওয়া,

তখন মৃত্যুকেও 'তোমার রসাল নন্দন' বলিয়া মনে হয়।

কান্ত কবির ভগবদ্‌বিশ্বাসে এতটুকু কৃত্রিমতা ছিল না বলিয়াই তিনি দুর্বহ পীড়ার অন্তিম মাস কয়েকটি গৌরব-কিরীটের মত অনায়াসে শিরে বহন করিতে সক্ষম হইয়াছিলেন।

এ কথা বলিলে কুটিল ভবিষ্যদ্বাণী উচ্চারণ করিবার দায়িত্ব গ্রহণ করা হইবে না যে, কান্তকবির ভক্তিসঙ্গীতগুলি বাংলা ভক্তিপদাবলীর জাহ্নবীতে যে একটি চির সলিলা উপনদীরূপে যুক্ত হইয়া আমাদের মানসিক সম্পদকে চিরদিনের জন্য বাড়াইয়া দিয়াছে তাহা অবিনশ্বর।

শ্রীপ্রমথনাথ বিশী

কাহারও বাণী গদ্যে, কাহারও পদ্যে, কাহারও বা সঙ্গীতে অভিব্যক্ত। রজনীকান্তের কান্ত-পদাবলী কেবল সঙ্গীত। এই কথা বলিবার জন্যই এই সংক্ষিপ্ত নীরস গদ্যের অবতারণা।

শ্রীঅক্ষয়কুমার মৈত্রেয়

## উদ্বোধন

ভৈরবী—কাওয়ালী

ভারতকাব্যনিকুঞ্জে—
জাগ সুমঙ্গলময়ি মা !
মুঞ্জরি তরু, পিক গাহি',
করুক প্রচারিত মহিমা !
তুলে লহ নীরব বীণা, গীত-হীনা,
অতি দীনা ;—
হে ভারত, চির-দুখ-শয়ন-বিলীনা ;
নীতি-ধর্ম্ম-ময় দীপক মন্ত্রে,
জীবিত কর সঞ্জীবনমন্ত্রে,
জাগিবে রাতুল-চরণ-তলে,
যত, লুপ্ত পুরাতন গরিমা ।

# [ আলাপে ]

## সূচনা

গৌরী—একতালা

সেথা আমি কি গাহিব গান ?
যেথা, গভীর ওঙ্কারে, সাম-ঝঙ্কারে,
কাঁপিত দূর বিমান।
যেথা, সুরসপ্তকে বাঁধিয়া বীণা,
বাণী শুভ্রকমলাসীনা,
রোধি' তটিনী-জল-প্রবাহ,
তুলিত মোহন তান।
যেথা, আলোড়ি' চন্দ্রালোক শারদ,
করি' হরিগুণগান নারদ,
মন্ত্রমুগ্ধ করিত ভুবন,
টলাইত ভগবান।
যেথা, যোগীশ্বর-পুণ্যপরশে,
মূর্ত্ত রাগ উদিল হরষে ;
মুগ্ধ কমলাকান্ত চরণে
জাহ্নবী জনম পান।
যেথা, বৃন্দাবন-কেলিকুঞ্জে,
মুরলী-রবে পুঞ্জে পুঞ্জে,
পুলকে শিহরি' ফুটিত কুসুম,
যমুনা যেত উজান।
আর কি ভারতে আছে সে যন্ত্র,
আর কি আছে সে মোহন মন্ত্র,
আর কি আছে সে মধুর কণ্ঠ,
আর কি আছে সে প্রাণ ?

## বাণী

সোহিনী মিশ্র—কাওয়ালী

পীযূষ-সিঞ্চিত-সমীর-চঞ্চল
কাঞ্চন-অঞ্চল দোলেরে !
সংশয়-নিরসন, ধীস্মৃতি-বিতরণ
চরণে, জন-মন ভোলেরে ।
চম্পক-অঙ্গুলি-সকরুণ-পরশে
বীণা পঞ্চমে বোলেরে ;
জ্যোতিষ-দরশন-বেদ-গণিত-কবিতা
শোভে কোমল কোলেরে ।
শুভ্র-রজত-গিরি-কিরণ-বিকিরণে,
অন্ধ-নয়ন-যুগ খোলেরে,
মাতিল ত্রিভুবন, বাক্য-বিধায়িনী-
বাণী জয়-রব-বোলেরে ।

## শাক্ত-সপ্তাব

ভৈরবী—জলদ একতালা

তব, চরণ-নিম্নে, উৎসবময়ী শ্যাম-ধরণী সরসা ;
ঊর্দ্ধে চাহ, অগণিত-মণি-রঞ্জিত-নভো-নীলাঞ্চলা
সৌম্য-মধুর-দিব্যাঙ্গনা, শান্ত-কুশল-দরশা ।
দূরে হের চন্দ্র-কিরণ-উদ্ভাসিত গঙ্গা,
নৃত্য-পুলক-গীতি-মুখর-কলুষহর-তরঙ্গা ;
ধায় মত্ত-হরষে সাগরপদ-পরশে,
কূলে কূলে করি' পরিবেশন মঙ্গলময় বরষা ।

ফিরে দিশি দিশি মলয় মন্দ, কুসুম-গন্ধ বহিয়া,
আর্য্যগরিমা-কীর্ত্তিকাহিনী মুগ্ধ জগতে কহিয়া,
হাসিছে দিগ্‌বালিকা, কণ্ঠে বিজয়মালিকা,
নবজীবন-পুষ্পবৃষ্টি করিছে পুণ্য-হরষা।
ওই হের, স্নিগ্ধ সবিতা উদিছে পূর্ব্ব-গগনে
কান্তোজ্জ্বল কিরণ বিতরি', ডাকিছে সুপ্তি-মগনে;
নিদ্রালস-নয়নে, এখনও রবে কি শয়নে?
জাগাও, বিশ্ব-পুলক-পরশে, বক্ষে তরুণ ভরসা।

## জন্মভূমি

মিশ্র পরোজ—কাওয়ালী

জয় জয় জনমভূমি, জননি!
যাঁর, স্তন্যসুধাময় শোণিত ধমনী;
কীর্ত্তি-গীতিজিত, স্তম্ভিত, অবনত,
মুগ্ধ, লুব্ধ, এই সুবিপুল ধরণী!
উজ্জ্বল-কানন-হীরক-মুক্তা-
মণিময়-হার-বিভূষণ-যুক্তা;
শ্যামল-শস্য-পুষ্প-ফল-পূরিত,
সকল-দেশ-জয়-মুকুটমণি!
সর্ব্ব-শৈল-জিত, হিমগিরি-শৃঙ্গে,
মধুর-গীতি-চির-মুখরিত ভৃঙ্গে,
সাহস-বিক্রম-বীর্য্য-বিমণ্ডিত,
সঞ্চিত-পরিণত-জ্ঞান-খনি!
জননী-তুল্য তব কে মর-জগতে?
কোটী কণ্ঠে কহ, "জয় মা! বরদে!"

দীর্ণ বক্ষ হ'তে, তপ্ত রক্ত তুলি'
দেহ পদে, তবে ধন্য গণি !

## ভারতভূমি

ভৈরবী—কাওয়ালী

শ্যামল-শস্য-ভরা !
( চির ) শান্তি-বিরাজিত, পুণ্যময়ী ;
ফল-ফুল-পূরিত, নিত্য-সুশোভিত,
যমুনা-সরস্বতী-গঙ্গা-বিরাজিত।
ধূর্জ্জটী-বাঞ্ছিত-হিমাদ্রি-মণ্ডিত,
সিন্ধু-গোদাবরী-মাল্য-বিলম্বিত,
অলিকুল-গুঞ্জিত-সরসিজ রঞ্জিত।
রাম-যুধিষ্ঠির-ভূপ-অলঙ্কৃত,
অর্জ্জুন-ভীষ্ম-শরাসন-টঙ্কৃত,
বীরপ্রতাপে চরাচর শঙ্কিত।
সমগান-রত-আর্য্য-তপোধন,
শান্তি-সুখান্বিত কোটী তপোবন,
রোগ-শোক-দুখ-পাপ-বিমোচন।
ওই সুদূরে সে নীর-নিধি—
যার, তীরে হের, দুখ-দিগ্ধ-হৃদি,
কাঁদে, ওই সে ভারত, হায় বিধি !

## মা

মিশ্র ইমন্—তেওরা

স্নেহ-বিহ্বল, করুণা-ছলছল,
শিয়রে জাগে কার আঁখিরে !
মিটিল সব ক্ষুধা, সঞ্জীবনী সুধা
এনেছে, অশরণ লাগিরে।
শ্রান্ত অবিরত যামিনী-জাগরণে,
অবশ কৃশ তনু মলিন অনশনে ;
আত্মহারা, সদা বিমুখী নিজ সুখে,
তপ্ত তনু মম, করুণা-ভরা বুকে
টানিয়া লয় তুলি', যাতনা-তাপ ভুলি',
বদন-পানে চেয়ে থাকিরে !
করুণে বরষিছে মধুর সান্ত্বনা,
শান্ত করি' মম গভীর যন্ত্রণা ;
স্নেহ-অঞ্চলে মুছায়ে আঁখিজল,
ব্যথিত মস্তক চুম্বে অবিরল,
চরণ-ধূলি সাথে, আশীষ রাখে মাথে,
সুপ্ত হৃদি উঠে জাগিরে।
আপনি মঙ্গলা, মাতৃরূপে আসি',
শিয়রে দিল দেখা পুণ্য-স্নেহ-রাশি,
বক্ষে ধরি' চির-পীযূষ-নির্ঝর,
নিরাশ্রয়-শিশু-অসীম-নির্ভর ;
নমো নমো নমঃ, জননী দেবি মম !
অচলা মতি পদে মাগিরে।

## আশা

**মিশ্র ইমন্—কাওয়ালী**

ধ'রে তোল, কোথা আছ কে আমার !
এ কি বিভীষিকাময় অন্ধকার !
কি এক রাক্ষসী মায়া, নয়নমোহন-রূপে,
ভুলায়ে আনিয়ে মোরে ফেলে গেল মহাকূপে !
শ্রমে অবসন্ন কায় কণ্টক বিঁধিছে তায়,
বৃশ্চিক দংশিছে, অনিবার !
পিপাসায় শুষ্ক কণ্ঠে, শরীব কর্দ্দমলীন,
আর যে উঠিতে নারি, হইয়াছি বলহীন ;
এ বিপন্ন, পথভ্রান্ত, অন্ধ, দীন, নিরুপায়,
দেখিয়া, কাহারো দয়া হ'লনারে হায় হায় !
হীন-স্বার্থময় ধরা, শুধু নিঠুরতা ভরা ;
শুধু প্রবঞ্চনা, অবিচার।
আজ শুধু মনে হয়, শুনিয়াছি লোকমুখে,
আছে মাত্র একজন, চিরবন্ধু দুখে-সুখে ;
বিপন্নের ত্রাণকর্ত্তা, নিরাশ প্রাণের আশা,
পাপপথে পরিশ্রান্ত ভ্রান্ত পথিকের বাসা ;
কাঁদিলে সে কোলে করে, মুছে অশ্রু নিজ করে,
( আজি ) সেই যদি করে গো উদ্ধার !

## নির্ভর

ভৈরবী—জলদ একতালা

তুমি, নির্ম্মল কর, মঙ্গল-করে
মলিন মর্ম্ম মুছায়ে ;
তব, পুণ্যকিরণ দিয়ে যাক্, মোর
মোহ-কালিমা ঘুচায়ে।
লক্ষ্য-শূন্য লক্ষ বাসনা
ছুটিছে গভীর আঁধারে,
জানি না কখন্ ডুবে যাবে কোন্
অকূল-গরল-পাথারে !
প্রভু, বিশ্ববিপদহন্তা,
তুমি, দাঁড়াও রুধিয়া পন্থা,
তব শ্রীচরণতলে নিয়ে এস, মোর
মত্ত-বাসনা গুছায়ে।
আছ, অনল-অনিলে, চিরনভোনীলে,
ভূধরসলিলে, গহনে,
আছ, বিটপিলতায়, জলদের গায়,
শশিতারকায় তপনে,
আমি, নয়নে বসন বাঁধিয়া,
ব'সে, আঁধারে মরিগো কাঁদিয়া ;
আমি, দেখি নাই কিছু, বুঝি নাই কিছু,
দাও হে দেখায়ে বুঝায়ে।

## সখা

মিশ্র কানেড়া—একতালা

আমি তো তোমারে চাহিনি জীবনে,
তুমি অভাগারে চেয়েছ ;
আমি না ডাকিতে, হৃদয়-মাঝারে
নিজে এসে দেখা দিয়েছ !
চির-আদরের বিনিময়ে, সখা,
চির-অবহেলা পেয়েছ ;
( আমি ) দূরে ছুটে যেতে, দু'হাত পসারি',
ধ'রে টেনে কোলে নিয়েছ !
"ওপথে যেওনা, ফিরে এস" ব'লে
কাণে কাণে কত ক'য়েছ ;
( আমি ) তবু চ'লে গেছি ; ফিরায়ে আনিতে
পাছে পাছে ছুটে গিয়েছ।
( এই ) চির-অপরাধী পাতকীর বোঝা
হাসি-মুখে তুমি ব'য়েছ ;
( আমার ) নিজহাতে গড়া বিপদের মাঝে,
বুকে ক'রে নিয়ে র'য়েছ !

## মুক্তিকামনা

মিশ্র ইমন্—তেওরা

ওই, বধির যবনিকা তুলিয়া, মোরে প্রভু,
দেখাও তব চির-আলোক-লোক।
ওপারে সবই ভাল, কেবল সুখ-আলো,
এ পারে সবই ব্যথা, আঁধার, শোক।

মাঝে দুস্তর কঠিন অন্তর,
শ্রান্ত পথিকেরে বলিছে 'সর সর',
ওই, তোরণপাদদেশে, পিপাসাতুর এসে,
ফিরে কি যাবে, ল'য়ে চির-বিয়োগ?
ওই নিঠুর অর্গল, করুণ শুভ-করে,
মুক্তি করি' দেহ, আতুর-দীন-তরে;
পিপাসা দিলে তুমি, তুমিই দিলে ক্ষুধা,
তোমারি কাছে আছে শান্তি-সুখ-সুধা;
পাবে, অধীর ব্যাকুলতা, তোমাতে সফলতা,
হউক তব-সনে অমৃতযোগ।

## পরিদেবনা

নিপট কপট তুহু শ্যাম—সুর

তব, করুণা-অমিয় করি' পান—
যত, পাপ, তাপ, দুঃখ, মোহ, বিষণ্ণতা,
নিরাশ, নিরুদ্যম, পায় অবসান।
এই, পাপ-চিত্ত, সদা তাপ-লিপ্ত রহি',
এনেছে দুরপনেয় মৃত্যুবিকার বহি',
দিতেছে দারুণ দাহ হৃদয়-দেহ দহি',
দেবতা গো, দয়া করি' কর পরিত্রাণ।
তব, অমৃতপানে এই বিকৃত প্রাণে মম,
স্থানভেদে হয় কালকূট-সম,
হৃদয়ে বহ্নিজ্বালা, নয়নে অন্ধ-তমঃ
কোথা শান্তিনিদান, কর শান্তিবিধান।

## করুণাময়

বেহাগ—একতালা

( আমি ) অকৃতী অধম ব'লেও তো, কিছু
কম ক'রে মোরে দাওনি !
যা' দিয়েছ তারি অযোগ্য ভাবিয়া,
কেড়েও তো কিছু নাওনি !
( তব ) আশীষ-কুসুম ধরি নাই শিরে,
পায়ে দ'লে গেছি, চাহি নাই ফিরে ;
তবু দয়া ক'রে কেবলি দিয়েছ,
প্রতিদান কিছু চাওনি।
( আমি ) ছুটিয়া বেড়াই জানি না কি আশে,
সুধা-পান ক'রে, মরি গো পিয়াসে ;
তবু, যাহা চাই সকলি পেয়েছি ;
তুমি তো কিছুই পাওনি।
( আমায় ) রাখিতে চাও গো, বাঁধনে আঁটিয়া,
শত-বার যাই বাঁধন কাটিয়া,
ভাবি, ছেড়ে গেছ,—ফিরে চেয়ে দেখি,
এক পা-ও ছেড়ে যাওনি।

## ভ্রান্তি

মিশ্র বিভাস—ঝাঁপতাল

লোকে বলিত তুমি আছ,
ভেবে দেখিনি আছ কি না,
তখন আমি বুঝিনি, প্রভু,
নাস্তি গতি তোমা বিনা।

তোমারি গৃহে বসতি করি,
খেয়েছি তোমারি অন্ন,
তোমারি বায়ু দিতেছে আয়ু,
বেঁচে আছি তোমার জন্য ;
ক্ষুধা হ'রেছে তব ফলে,
পিপাসা গেছে তব জলে ;
সে কি ভুল, যে ভুলে ভুলে',
প্রভু, তোমারি নাম করি না !
তোমারি মেঘে শস্য আনে,
ঢালি' পীযূষ-জল-ধারা,
অবিরত দিতেছে আলো,
তোমারি রবি-শশি-তারা,
শীতল তব বৃক্ষচ্ছায়া,
সেবে নিয়ত, ক্লান্ত কায়া,
( তবু ) তোমারি দেওয়া মন র'য়েছে
ভুলে তোমারি গুণ-গরিমা ।

## প্রার্থনা

বারোঁয়া—ঠুংরি

( ওরা )—চাহিতে জানে না, দয়াময় !
চাহে ধন, জন, আয়ুঃ, আরোগ্য, বিজয় ।
করুণার সিন্ধু-কূলে বসিয়া, মনের ভুলে
এক বিন্দু বারি তুলে, মুখে নাহি লয় ;
তীরে করি' ছুটাছুটি, ধূলি বাঁধে মুঠি-মুঠি,
পিয়াসে আকুল হিয়া, আরো ক্লিষ্ট হয় ।

কি ছাই মাগিয়ে নিয়ে, কি ছাই করে তা' দিয়ে,
দু'দিনের মোহ, ভেঙ্গে চুরমার হয় ;
তথাপি নিলাজ হিয়া, মহাব্যস্ত তাই নিয়া,
ভাঙ্গিতে গড়িতে, হ'য়ে পড়ে অসময়।
আহা ! ওরা জানে না ত, করুণানির্ঝর নাথ,
না চাহিতে নিরন্তর ঝর-ঝর বয় ;
চির-তৃপ্তি আছে যাহে, তা' যদি গো নাহি চাহে,
তাই দিও দীনে, যা'তে পিয়াসা না রয়।

## সুখ দুঃখ

ভায়রোঁ—একতাল।

সম্পদের কোলে বসাইয়ে, হরি,
সুখ দিয়ে এ পরীক্ষে !
( আমি ) সুখের মাঝে তোমায় ভুলে থাকি,
( অমনি ) দুখ দিয়ে দাও শিক্ষে।
মত্ত হ'য়ে সদা পুত্র-পরিবারে,
ধন-রত্ন-মণি-মাণিক্যে,
( আমি ) ধুয়ে মুছে ফেলি তোমার নামগন্ধ,
ম'জে তার চাক্‌চিক্যে।
নিলাজ হৃদয় ভেঙ্গে সব লও,
দুখ দিয়ে দাও দীক্ষে ;
( আমার ) বাধা গুলো নিয়ে, অভয় চরণ,
( আর ) ভিক্ষার ঝুলি, দাও ভিক্ষে।

## তোমারি

আলেয়া মিশ্র—তেওরা

তোমারি দেওয়া প্রাণে, তোমারি দেওয়া দুঃখ,
তোমারি দেওয়া বুকে, তোমারি অনুভব।
তোমারি দু'নয়নে, তোমারি শোকবারি,
তোমারি ব্যাকুলতা, তোমারি হা হা রব।
তোমারি দেওয়া নিধি, তোমারি কেড়ে নেওয়া,
তোমারি শঙ্কিত আকুল পথ চাওয়া।
তোমারি নিরজনে ভাবনা আনমনে,
তোমারি সান্ত্বনা, শীতলসৌরভ।
আমিও তোমারি গো, তোমারি সকলি ত,
জানিয়ে জানে না, এ মোহ-হত চিত
আমারি ব'লে কেন, ভ্রান্তি হ'ল হেন,
ভাঙ্গ এ অহমিকা, মিথ্যা গৌরব।

## আশ্রয়

গৌরী—একতালা

কার কোলে ধরা লভে পরিণতি?
(সেই) অপার কারণসিন্ধু।
কার জ্যোতিঃ-কণা ব্রহ্মাণ্ড উজলে?
(সেই) চিরনির্ম্মল ইন্দু।
কার পানে ছোটে রবি-শশি-তারা?
নাহি পথ-ভ্রান্তি, স্থির আঁখিতারা?
ভ্রমে মেঘ বায়ু হ'য়ে আত্মহারা?
(সে) সচ্চিদানন্দবিন্দু।

কার নাম স্মরি' দুখে পাই শান্তি ?
বিপদে পাই অভয়, মোহে যায় ভ্রান্তি ?
কার মুখকান্তি, হরে ভব-শ্রান্তি ?
(সেই) নিখিল-পরমবন্ধু।

## পরম দৈবত

সুরট মল্লার—সুরফাঁক

(সে যে) পরম-প্রেম-সুন্দর
জ্ঞান-নয়ন-নন্দন ;
পুণ্য মধুর নিরমল,
জ্যোতিঃ জগত-বন্দন !
নিত্য-পুলক-চেতন, শান্তি-চির-নিকেতন,
ঢাল চরণে, রে মন, ভকতি-কুসুম-চন্দন।

## বিশ্ব-রচনা

মিশ্র ইমন্—কাওয়ালী

যবে, সৃজনবাসনা-কণা, ল'য়ে কৃপা-আঁখি-কোণে,
চাহিলে, হে রাজ-অধিরাজ !
অমনি, নিমেষে বিরাট্ বিশ্ব, চরণে করিয়া নতি,
মহাশূন্যে করিল বিরাজ !

মহালোক-সিন্ধু হ'তে এক বিন্দু ল'য়ে করে,
প্রক্ষেপ করিলে, বিভু, অন্ধকার চরাচরে ;
অমনি চরণতলে, আলোকমণ্ডিত বিশ্ব,
সন্তরিল জ্যোতিঃস্রোতোমাঝ ;
মহাশক্তি-তূণ হ'তে হেলায় একটি বাণ
নিক্ষেপিলে, জড়বিশ্ব অমনি পাইল প্রাণ ;
হ'ল মহাবেগে ঘূর্ণ্যমান্, আলোড়ি' মহাবিমান,
অগণিত জ্যোতিষ্কসমাজ ।
আনন্দ-কণিকামাত্র পড়িল ব্রহ্মাণ্ডশিরে,
হাসিল এ চরাচর পুলকে শিহরি' ধীরে
বহিল আনন্দধারা, জড়-জীব মাতোয়ারা,
পরি' তব আরতির সাজ ;
চিরপ্রেম-নির্ঝরের একটি বুদ্বুদ ল'য়ে
ফেলে দিলে, প্রেমধারা চলিল অশ্রান্ত ব'য়ে,
অমনি, জননী করিল স্নেহ, সতীপ্রেমে পূর্ণ গেহ,
গ্রহ ছুটে এ উহার পাছ ।
হেলায় ছিটায়ে দিলে, অক্ষয়-সৌন্দর্য্য-তূলি,
ভাবচ্ছটা উজলিল মোহন বদন তুলি',
অমনি, অনন্ত বরণ আসি', ছড়াইল শোভারাশি ।
ধন্য তব নিত্যকারুকাজ !
তুমি কি মহান্, বিভু, আমি কি মলিন, ক্ষুদ্র,
আমি পঙ্কিল সলিলবিন্দু, তুমি যে সুধাসমুদ্র !
তবু, তুমি মোরে ভালবাস, ডাকিলে হৃদয়ে এস,
তাই এত অযোগ্যের লাজ ।

## ঊষা-বিকাশ

বারোঁয়া—একতালা

তব, শান্তি-অরুণ-শান্ত-করুণ-
কনক-কিরণ-পরশে,
জাগে প্রভাত হৃদি-মন্দিরে,
চরণে নমিয়া হরষে !
আরতি উঠে বাজিয়া ধীরে,
সৌরভ ছুটে মৃদু সমীরে,
প্রেম-কমল হাসে, ভাসে
শান্ত-মরম-সরসে ।
সংশয়, দ্বিধা, তর্ক, দ্বন্দ্ব,
দূরে যায়, বিমলানন্দ,
পানে, জ্ঞান-নয়ন, সফল,
প্রীতি-অশ্রু বরষে !

## আর চাহিব না

হাম্বীর—কাওয়ালী

( আমি ) দেখেছি জীবন ভ'রে চাহিয়া কত ;
( তুমি ) আমারে যা' দাও, সবই তোমারি মত ।
আকুল হইয়ে মিছে, চেয়ে মরি কত কি যে,
( কাঁদে ) পদতলে নিষ্ফল বাসনা শত ।
কিসে মোর ভাল হয়, তুমি জান, দয়াময়,
( তবু ) নির্ভর জানে না, এ অবিনত ।
আমি কেন চেয়ে মরি, তুমি জান কিসে, হরি,
সফল হইবে মম জীবন-ব্রত ।

চাহিব না কিছু আর, দিব শ্রীচরণে ভার,
হে দয়াল, সদা মম কুশল-রত।

## হৃদয় কুসুম

বাউলের সুর—গড় খেম্‌টা

তার, মঙ্গল আরতির বেজে উঠে শাঁক!
সেই, প্রেম-অরুণের হেম-কিরণে ফুটে থাক্।
দেখে শোভা, পিয়ে সুধা,
মিটে যাক্ নিখিলের ক্ষুধা,
আপনা বিলিয়ে দে রে,
সব তৃষাতুর ( সে সুধা )
লুটে থাক্।
স্নিগ্ধ মলয় ব'য়ে মন্দ,
ছড়িয়ে দিক্ তোর বিমল গন্ধ,
অরুণপানে চেয়ে চেয়ে,
দলগুলি তোর, ( ও হৃদি ফুল, ) ( ধীরে ধীরে )
টুটে যাক্।

## প্রেমারঞ্জন

ভৈরবী—একতালা

যে দিন তোমারে হৃদয় ভরিয়া ডাকি,
শাসন-বাক্য মাথায় করিয়া রাখি ;
কে যেন সেদিন আঁখি-তারকায়,
মোহন তূলিকা বুলাইয়া যায়,

সুন্দর, তব সুন্দর সব,
যে দিকে ফিরাই আঁখি !
স্ফুটতর ঐ নভোনীলিমায়,
উজ্জ্বলতর শশধর ভায়,
সুমধুরতর পঞ্চম গায়
কুঞ্জভবনে পাখী।
দেহে হৃদয়ে পাই নব বল,
দূরে যায় ক্ষুদ্রতা ছল
কে যেন বিশ্ব-প্রেম সরল,
প্রাণ দিয়ে যায় মাখি'।
যেন তোমার পুণ্যপরশ,
ক'রে তোলে এই চিত্ত সরস,
উথলিয়া উঠে বক্ষে হরষ,
বিবশ হইয়া থাকি !

## বহিরন্তর

কীর্ত্তনের ভাঙ্গা সুর—গড় খেমটা

যেমন, তীব্র জ্যোতির আধার রবিরে,
প্রভাতে তুলিয়া ধর,
আর, কিরণ-ছটায় ভাসাইয়া দিয়া,
এ ধরণী আলো কর ;
নিশার আঁধারে হইয়া আবৃত,
লুকায় ধরায় বঞ্চনা, অনৃত,
প্রভাতে তাদের নগ্নতা প্রকাশি',
লাজে কর জড়সড়' ;

তেমনি, নিবিড় মোহের আঁধারে, আমার
হৃদয় ডুবিয়া আছে ;
কত পাপ, কত দুরভিসন্ধি,
আঁধারে লুকায়ে বাঁচে ;
দিব্য আলোক ! প্রাণে এস, নাথ !
হউক আমার মঙ্গল-প্রভাত—
তাদের লুকাবার স্থান, ভাঙ্গ, ভগবান্,
তারা লাজে হোক্ মরমর ।

## সফল-মুহূর্ত্ত

বিভাষ—একতালা

কোন্ শুভগ্রহালোকে, কি মঙ্গল-যোগে,
চকিতে যেন গো, পাই দরশন !
সেই, ক্ষুদ্র একপল, কৃতার্থ সফল,
রোমাঞ্চিত তনু, ঝরে দু'নয়ন ।
আয়ুঃ যদি হ'ত সেই এক বিন্দু,
কে চাহিত দীর্ঘ বিষাদের সিন্ধু ?
তোমায় দেখিতে দেখিতে, ফুরা'ত চকিতে
ভবের বিপদ, সম্পদ, হরষ, রোদন ।
আঁখি মুদি', আমার নিখিল উজল,
আঁখি মেলি', আমার আঁধার সকল,
কোন্ পুণ্যে পাই, কি পাপে হারাই,
তুমি জান গো, সাধক-শরণ ।

তব যাত্রা-সনে, যদি হয় লোপ
ধরণীর মায়া, নাহি রয় ক্ষোভ,
সবই ফিরে আসে, ভাঙ্গাহৃদিপাশে,
কেবল, হারাইয়া যায় সাধনার ধন ;
দেবতা, আমারে কেন দুঃখ দাও,
'দাঁড়াও' বলিতে, দূরে চ'লে যাও,
ডেকে ডেকে মরি, ফিরে নাহি চাও,
দয়াময় ! কেন নিদয় এমন ?

## এস

টৌরী ভৈরবী—একতালা

বিবেকবিমলজ্যোতিঃ
জ্বেলেছিলে তুমি হৃদয়-কুটীরে ;
তোমারি আলোকে তোমারে দেখেছি ;
তোমারি চরণ ধ'রেছি শিরে !
যৌবনে, হরি, ছাইল ভীষণ
অবিশ্বাস ঘনমেঘে ;
বহিল প্রবল পাপ-পবন ;
ডুবাইল ঘোর অন্ধ তিমিরে।
আরো একবার এস, প্রভু এস,
দীপ্ত মিহির-রূপে ;
পাপ-যামিনী পোহাইবে, উষা
উদিবে পুণ্য-কিরণে, ধীরে।

## মায়া

বসন্ত বাহার—একতালা

মাগো আমার সকলি ভ্রান্তি।
মিথ্যা জগতে, মিথ্যা মমতা;
মরু-ভূমি শুধু, করিতেছে ধূ ধূ!
হেথা কেবলি পিয়াসা কেবলি শ্রান্তি।
যবে, অরুণ-কিরণে নব দিবা জাগে,
ফোটে নব ফুল, নব অনুরাগে,
ভুলি মা তখন কি কাল ভীষণ
আঁধারে ডুবিবে কনক-কান্তি।
পুত্র-পরিজনে হ'য়ে পরিবৃত,
ভাবি, এ আনন্দ অনন্ত, অমৃত;
মনে নাহি হয়, মরণ-সময়
"হৃদয়বান্ধবা বিমুখা যান্তি"।
দিনে দিনে দীনের ফুরাইল দিন,
দীনতারা, ঘুচাও দীনের দুর্দ্দিন,
'আশা' রূপে মাগো, নিরাশ প্রাণে জাগো,
দিয়ে ও চরণ, অক্ষয়শান্তি।

## মোহ

নিপট কপট-তুঁহু শ্যাম—সুর

(মাগো) এ পাতকী ডুবে যদি যায়,
অন্ধকারচিরমরণসিন্ধু-নীরে—
তোমার মহিমা কিছু বাড়িবে না তায়;

(কত)　জ্ঞান, বুদ্ধি, বল, স্নেহ, করুণা, দেহ,
স্বাস্থ্য, সাধু-জন-সঙ্গ, বন্ধু, গেহ,
নিষ্কলঙ্ক মন, মধুময় পরিজন,
পুণ্য-চরণ-ধূলি দিয়েছ আমায়।
(মম)　সুপ্তহৃদয় করি' নয়ন-নিমীলন,
না করিল তব করুণা-অনুশীলন;
মোহ ঘিরিল মোরে, রহি' চির-ঘুম-ঘোরে,
ব্যর্থজীবন গেল ফুরাইয়ে, হায়!
(এসো)　দীনদয়াময়ি! রক্ষ রক্ষ, লহ
কোলে; ভীত, হেরি' নরক ভয়াবহ;
দুষ্কৃত এ পতিতে, হবে গো স্থান দিতে,
অশরণের শরণ শ্রীচরণ-ছায়।

## খেলা-ভঙ্গ

ভৈরবী—ঝাঁপতাল

কোলের ছেলে, ধুলো ঝেড়ে, তুলে নে কোলে,
ফেলিস্ নে মা, ধুলো-কাদা মেখেছি ব'লে।
সারা দিনটে ক'রে খেলা, ফিরেছি মা সাঁঝের বেলা
(আমার) খেলার সাথী, যে যার মত, গিয়েছে চ'লে!
কত আঘাত লেগেছে গায়, কত কাঁটা ফুটেছে পায়,
(কত) প'ড়ে গেছি, গেছে সবাই, চরণ দ'লে।
কেউ তো আর চাইলে না ফিরে, নিশার আঁধার
এল ঘিরে,
(তখন) মনে হ'ল মায়ের কথা, নয়নের জলে!

## আশ্রয়-ভিক্ষা

কীর্ত্তনের সুর—ঝাঁপতাল

নাথ, ধর হাত, চল সাথ, চিরসাথি হে !
ভ্রান্তচিত শ্রান্তপদ, ঘিরিল দুখরাতি হে !

শ্রমজ-জল-বিন্দু ঝরে ব্যথিত এ ললাটে হে ;
ছিন্ন রুধিরাক্ত পদ, কণ্টকিত বাটে হে !

ক্ষীণ হ'ল দৃষ্টি, অতিতীব্র তনুবেদনা ;
ক্ষণে তোমারে পড়িছে মনে, ক্ষণে রহিত চেতনা ।

ভগ্নহৃদে কম্পবুকে পড়িয়া পথপাশে গো ;
দূর হ'তে তীব্র পরিহাসে কে ও হাসে গো !

ক্ষেমময় ! প্রেমময় ! তার নিরুপায়ে হে ;
মরণদুঃখহরণ ! চিরশরণ দেহ পায়ে হে !

## জয় দেব

নট বেহাগ—ঝাঁপতাল

জয় নিখিল-সৃজনলয়কারী, নিরাময় !
জয় এক, জয় অনেক, অসীম-মহিমময় !
জয় সূক্ষ্ম, স্থূল, জয় অন্ত মূল
জয় ন্যায়নিয়মি, কৃত-কলুষ-কৃপাময় !
জয় হে ভয়ঙ্কর ! জয় পরমসুন্দর !
জয় ভক্ত-হৃদয়-পরিপ্লাবি-সুষমাময় !
জয় হৃদয়রঞ্জন ! জয় বিপদভঞ্জন !
জয় পাপহরণ ! চিরশরণ ! করুণাময় !

# কল্লোলগীতি

বাউলের সুর—কাহারোয়া

কুলু কুলু কুলু নদী ব'য়ে যায় রে ভাই !
তীরে ব'সে ভাব্‌ছ বুঝি, কি বলে ছাই ?
তা' নয়, তোরা ভাল ক'রে শুন্‌বি যদি কাছে আয়,
ভারি একটা মজার গান নেচে নেচে গেয়ে যায় !
সবারি কি আছে কাণ ? কেমন ক'রে শুন্‌বে গান ?
যেমন নাচে তেমনি গায় সে—
কোথায় লাগে নাটক, যাত্রা, খেমটা বাই ?

নদী বলে, "আমি মস্ত গিরি রাজার মেয়ে গো !
বাবা তো নামান না মাথা, কারো কাছে যেয়ে গো !
নিশি দিন উর্দ্ধে চান, মেঘে তাঁর করায় স্নান,
যোগি-ঋষিদের দেন স্থান—
নিজে মহাযোগী, বাহ্যজ্ঞান তো নাই।
'তরঙ্গিণী' নামটি বাবা আদর ক'রে দিয়েছে
একাগ্রতা, একনিষ্ঠা, যতনে শিখিয়েছে,
বাবার কাছে সাগরের, রূপগুণ শুনেছি ঢের,
তাইতে স্বয়ম্বরা হ'তে—
সে প্রশান্ত সাগর পানে ছুটে যাই।

কূলে তোরা সংসার পেতে, মায়ায় ভুলে রয়েছিস্‌,
কত ফল, আর ফুলের বাগান, দালান কোঠা ক'রেছিস্‌,
আমি গিয়ে লাগাই গোল, পেতে দি' এই নিঠুর কোল,
একটি মাত্র কূল রাখি, আর—
কাঁদিয়ে তোদের, আর এক কূলের মাথা খাই।

আমার সঙ্গে পারবি তোরা ? আমায় ধ'রে রাখ্‌বি কেউ,
কি টানে টেনেছে আমায়, উঠ্‌ছে বুকে প্রেমের ঢেউ,

(আমার) প্রাণের গানে সুধা ঢেলে
প্রাণের ময়লা নীচে ফেলে,
বাধা ভেঙ্গে চুরে ঠেলে,—
কেমন ক'রে যাচ্ছি চ'লে দেখ না তাই!"

## সিন্ধু-সঙ্গীত

মিশ্র গৌরী—কাওয়ালী

নীল সিন্ধু ওই গর্জ্জে গভীর;
ভৈরব-রাগ-মুখর করি' তীর।
অতল-উচ্চ-চল-উর্ম্মি-মালশত-
শুভ্র ফেণ-যুত, রঙ্গ অধীর;
ভীতি-বিবর্দ্ধন, তাণ্ডব নর্ত্তন,
ভীম রোলে করি শ্রবণ বধির।
সিন্ধু কহে, "তব ভূমিখণ্ড কত
ক্ষুদ্র, হের মম বিপুল শরীর;
তীব্র হরষে মম অঙ্গ পরশে,
কি তরঙ্গ তুলিয়া, চির-সঙ্গি-সমীর।
রত্ন-রাজি কত, যত্ন-সুরক্ষিত,
সঞ্চিত কোষ লুব্‌ধ ধরণীর;
সার্থকতা লভে মুগ্ধ তরঙ্গিণী,
আসি' পদে মিলি', পতি জলধির!
(আনি) ইন্দ্রচাপ-নিভ-স্নিগ্ধ মনোহর
বর্ণে সুরঞ্জিত, কিরণে রবির;
পারিজাত তরু, অমৃত, সুধাকর,
মন্থনে তুলিল সুরাসুর বীর।

( কত ) অর্ণবপোত পণ্য ভরি' ধাইছে,
কর্ণে সুপরিচিত নাবিক ধার ;
ভগ্ন-শেষ কত, করিছে প্রমাণিত,
ধ্রুব-পরিহাস নিঠুর নিয়তির।
( যবে ) অমৃত-ধারে ভরি' পিতৃবক্ষ, হয়
উদয় মনোরম পূর্ণ শশীর ;
মত্ত হরষে, যেন বীচি-হস্তে ধরি',
আনি' আলো করি হৃদয়-কুটীর
চন্দ্র-বিরহে পুনঃ উদ্বেলিত চিত,
আবৃত করে ঘন-দুঃখ-তিমির ;
করি, সজ্জিত, সুন্দর, প্রচুর-পুষ্প-ফল
শস্য-রাশি দিয়ে দেহ মহীর।
লক্ষ-পুরাতন-সন্ধি-সমর-ইতি-
হাস বিমিশ্রিত এ বিপুল নীর ;
দীনে দান কত করিনু অকাতরে,
সম্পদ লয়ে গর্ব্বিত নৃপতির।
( তব ) শক্তিপুঞ্জ মম মূৰ্ত্তি হেরি',
হয় স্তম্ভিত, ভীত, পদানত শির ;
সর্ব্ব গর্ব্ব মম যাঁর কৃপাবলে,
নমি সে সুমঙ্গল-পদে প্রভুজীর।"

## বঙ্গমাতা

সুরট মল্লার—একতালা

নমো নমো নমো জননি বঙ্গ !
উত্তরে ঐ অভ্রভেদী,
অতুল, বিপুল, গিরি অলঙ্ঘ্য।

দক্ষিণে সুবিশাল জলধি,
চুম্বে চরণ-তল নিরবধি,
মধ্যে পূত-জাহ্নবী-জল-
ধৌত শ্যাম-ক্ষেত্র-সঙ্ঘ।
বনে বনে ছুটে ফুল-পরিমল,
প্রতি সরোবরে লক্ষ কমল,
অমৃতবারি সিঞ্চে, কোটি
তটিনী, মত্ত, খর-তরঙ্গ ;
কোটি কুঞ্জে মধুপ গুঞ্জে,
নব কিশলয় পুঞ্জে পুঞ্জে,
ফল-ভর-নত শাখি-বৃন্দে
নিত্য শোভিত অমল অঙ্গ !

## আয়ু-ভিক্ষা

স্মরগরলখণ্ডনং—সুর

আজি, শিথিল সব ইন্দ্রিয়, চরণ কর নিষ্ক্রিয়,
তিমিরময় প্রাণপ্রিয় গেহ ;
কে, শান্তি-সুখ দূর করি', বজ্রকরে কেশ ধরি',
বেগভরে শূন্যে তোলে দেহ !
হে, পুঞ্জ-অলি-গুঞ্জরণ-মঞ্জুল-নিকুঞ্জ-বন !
সজ্জিত-বিলাস-গৃহ রম্য !
দাস-গণ জুষ্ট, পরিপূরিত সুগীত-রবে,
দীনজন-চির-অনধিগম্য।
হে হেমমুকুট ! মণি-রঞ্জিত সুমঞ্চ শত !
দীপ্ত মতি-হীরক-প্রবালে ;

চন্দন-প্রলিপ্ত মৃগনাভি! হে কস্তুরি!
সুরভিত সুগন্ধি-ফুল-মালে।
কমল-কুল-মণ্ডিত, মধুপ-কল-গুঞ্জিত,
নির্ম্মল, প্রশান্ত, শতবাপি!
বন-ভবন-চারি-শুকসারী-পিক-পাপিয়া!
পুচ্ছধর সুন্দর কলাপি!
হে রাজছত্র! হে রাজপদ-গৌরব!
হে হর্ম্ম্য! রত্ন-গজ-রাজি!
(আজি) বিপলমিত-আয়ু কর দান, চিরসেবিত
বন্ধু মম, হে বিভবরাজি!

## শেষ দিন

বসন্ত মিশ্র—একতালা

যে দিন উপজিবে শ্বাসকষ্ট;
বায়ু-পিত্ত-কফের নাড়ী হয়ে ক্ষীণ,
হবে নিজ নিজ স্থান-ভ্রষ্ট।
ইচ্ছাশক্তির ক্রিয়া থাক্‌বে না হাত-পায়ে,
রসনা হবে আড়ষ্ট;
যকৃৎ, প্লীহা, হৃৎপিণ্ড, পাকস্থলী,
মূত্রাশয় হবে দুষ্ট;
বাইরের প্রতিবিম্ব পড়্‌বে না নয়নে,
হবি কাল-তন্দ্রাবিষ্ট;
কানের কাছে কামান দাগ্‌লে শুন্‌বি না রে,
প'ড়ে রইবি যেন সরল কাষ্ঠ!
গায়ে ঠেসে ধর্‌লে জ্বলন্ত অঙ্গার,
'উহু' বল্‌বি না নিশ্চেষ্ট;

কেবল, বুকের কাছে একটু থাক্‌বেরে ধুক্‌ধুকি ;
আর, ঈষৎ নড়্‌বে শুষ্ক ওষ্ঠ।
মাথা চিরে দিবে সদ্য কালকূট,
কিন্তু হায়রে, বিধাতা রুষ্ট,
শেষ ঔষধের ক্রিয়া বিফল হ'লে, বৈদ্য
জবাব দিযে যাবে স্পষ্ট।
দাসদাসী পত্নী-পুত্র-পুত্রবধূ-
আদি পরিজনজুষ্ট—
মলমূত্রে, কফে, জ'ড়ে প'ড়ে, রবে,
এই, সোণার শরীর পরিপুষ্ট।
"ধনে প্রাণে বিনাশ ক'রে গেলে" ব'লে,
কাঁদ্‌বেন পুত্র পিতৃনিষ্ঠ ;
আর আমরণ বৈধব্যের ক্লেশ ভেবে পত্নী
কাঁদ্‌বেন পার্শ্ব উপবিষ্ট।
পণ্ডিতেরা বল্‌বেন, "প্রায়শ্চিত্ত করাও,
একটু রক্ত হয়েছিল দৃষ্ট ;
একটা গাভী এনে, ত্বরা করাও বৈতরণী,
বাঁচামরা সব অদৃষ্ট !"
ঘরে, তেল, চূর্ণ, চটি, পাচন, প্রলেপ, বটী,
কবল, ঘৃত, আর অরিষ্ট,
তুলসী, বেলের পাতা, মধু, পিঁপুল, আদা,
সবি বিফল, সবই নষ্ট।
কান্ত বলে, ভ্রান্ত মনরে, বলি শোন্‌,
এখন, লাগ্‌ছে না এ কথা মিষ্ট ;
কিন্তু সকল সত্যের চেয়ে এইটে সত্যি কথা,
দিন তো গেল, ভাব্‌রে ইষ্ট

## পরিণাম

বাউলের সুর—খেম্‌টা

যা' হয়েছে, হচ্ছে যা', আর যা' হবে, সব জানি রে,
আমার, প্রাণের মাঝে, তোর কথা নিয়ে,
হচ্ছে কাণাকাণি রে!
যেমন ক'রেই হোক্‌,
আন্‌ব টাকা, লুট্‌বো মজা, এই ছিল তোর রোখ্‌;
তা', সিঁদ দিয়ে, কি পকেট্‌ কেটে, ক'রে রাহাজানি রে।
বাড়্‌বে কিসে আয়,
খস্‌ড়া-পাকা জমাখরচ হিসেব সেরেস্তায়;
রোজ, সন্ধ্যেবেলা আধলা নিয়ে করিস্‌ টানাটানি রে।
তোর কি কসুরে জেল?
মাথার ঘাম, দু'পায়ে ফেলে, কেন ভাঙ্গিস্‌ তেল?
তুই সারাজীবন টেনে মলি, পরের তেলের ঘানি রে।
ঐ দেখ্‌ আস্‌ছে সে দিন,
যে দিন কফের নাড়ী উঠ্‌বে জেগে, বায়ু-পিত্ত ক্ষীণ;
সে দিন কস্তুরীভৈরবে হালে পাবে না আর পানি রে।
বস্‌বে ঘিরে মাগ্‌-ছেলে;
বল্‌বে, "ব'লে যাও গো, কোন্‌ সিন্ধুকে
কি রেখে গেলে",
শুন্‌বি 'টাকা', কাণে কেউ দেবে না
তারক-ব্রহ্মবাণী রে।
বোধ হয়, বুঝ্‌তে পাচ্ছ বেশ,
যে, তোমার জন্যে তোয়ের হচ্ছে
কেমন মজার দেশ!
সেথা, চাইবি না তুই যেতে, তবু
নিয়ে যাবে টানি' রে।

## যোগ

কালেংড়া—আড়খেম্‌টা

যোগ কর প্রাণ মনে ;
আর কাজ কি ভবের ভাগ-পূরণে ?
হ'য়ো না কাতর বিয়োগে হাস্‌বে লোকে,
দেখে শুনে।
আগে নে' মনকষা কসি',
করিস্‌নে মন-কসাকসি,
সরল কর্‌বে জটিল রাশি, থাকিস্‌নে বসি',
ভবের, মিথ্যা-মিশ্র-সঙ্কলনে।
লঘিষ্ঠ-গরিষ্ঠ-ভেদে,
কেন মিছে মরিস্‌ কেঁদে,
ম'জে আছ ভগ্নাংশেতে, কোন্‌ রসেতে ?
চল শুভঙ্করীর নিয়ম মেনে।
কাজ কি রে তোর সের ছটাকে ;
বেঁধে নে' দেহের ছ'টাকে
শিখে নে রে পরিমিতির নিয়মটাকে ;
রাখ, চতুর্ভুজের গুণটি জেনে।
কর হৃদি-ক্ষেত্র কালী ;
সার ভবক্ষেত্রে, কালী ;
তোর জ্ঞান-নেত্রে কালী কে দিলে রে ঢালি' ;
তাইতে, ঠিকের ঘরটা ঠিক দেখিনে।
কান্ত বলে ব্যাপার বিষম,
ভুলে আদি যোগের নিয়ম,
পৌনঃপুনিক হচ্ছে জনম, ও মন অধম !
এবার, পরীক্ষাতে পাশ পাবিনে।

## একে পর্য্যবসান

মিশ্র খাম্বাজ—খেমটা

সে, এক বটে, তার শক্তি বহু একাধারে ;
তার, বিচিত্রতা কি বিপুল, ভেবে দেখ্‌না রে !
জগতে কত কোটি লোক দেখ্‌ ;
আন্‌ বেছে তুই হু'টো মানুষ,
সব রকমে এক ;
লক্ষ প্রভেদ দেহ-মনে,
কার জানা আছে, কে রেখেছে গণে,
কোন্‌ দরশনে ?
গোটা দুই ভেদ বুঝে তুই গর্ব্বে অধীর,
বৈজ্ঞানিক-বীর, একেবারে,
হাতে নে' হু'টো গোলাপ ফুল,
পাপড়ি, রঙ্গে, ওজন, ঢঙ্গে,
নয়কো সমতুল।
তুলে আন্‌ হু'টো বেল-পাতা,
এক প্রণালীতে ঠিক হু'টো গাঁথা,
গোড়া থেকে মাথা ;
তবু ঐ, ক্ষেত্রে, শিরায় ভেদ কত তায়,
মিল্‌বে না তার চারিধারে।
চেয়ে দেখ্‌, তড়িৎ, আলো, তাপ,
গ্রহের গতি, আকর্ষণ, আর
জড়ের আবির্ভাব ;
ঐ, শক্তি নদীর ঢেউগুলি,
ক'চ্চে যেন গো সদা কোলাকুলি
উঠ্‌ছে মাথা তুলি' ;

ওরা ঐ, এক হ'তে আসে, ভিন্ন বিকাশে
মেশে গিয়ে এক পারাবারে !

## নিরুত্তর

তোর নাম রেখেছি হরিবোলা—সুর

ডাক্ দেখি তোর বৈজ্ঞানিকে ;
দেখ্‌বো সে উপাধি নিলে,
ক'টা 'কেন'র জবাব শিখে ।
ধরা কেন কেন্দ্র পানে, ছোট বড় সবকে টানে,
বোঁটা-ছেঁড়া ফলটি কেন সে,
দেয় না যেতে অন্য দিকে ?
কোকিল কেন কুহু বলে, জোনাকীটে কেন জ্বলে,
রৌদ্র, বৃষ্টি, শিশির মিলে,
কেন ফুটায় কুসুমটিকে ?
চিনি কেন মিষ্টি লাগে, চাতক কেন বৃষ্টি মাগে ;
চকোরে চায় চন্দ্রমাকে,
কমল কেন চায় রবিকে ?
বায়ু কেন শব্দ বহে, অনল-শিখা কেন দহে,
চুম্বক কেন লৌহ টানে,
টানে না মণি মাণিকে ?
ইক্ষু কেন সুরস এত, নিমৃটে কেন এমন তেতো,
ময়ুর কেন মেঘের ডাকে,
মেলে মোহন পুচ্ছটিকে ?
কান্ত বলে, আছে জেনো, 'কেন'র 'কেন', তস্য 'কেন'
যাও, নিখিল 'কেন'র মূল কারণে,
সে, রেখেছে কালের খাতায় লিখে ।

## শুদ্ধ প্রেম

বাউলের সুর—গড় খেম্‌টা

প্রেমে জল হ'য়ে যাও গ'লে ;
কঠিনে মেশে না সে, মেশেরে সে তরল হ'লে।
অবিরাম হ'য়ে নত, চ'লে যাও নদীর মত,
কল্‌কলে অবিরত 'জয় জগদীশ' ব'লে ;
বিশ্বাসের তরঙ্গ তুলে, মোহ পাড়ি ভাঙ্গ্‌ সমূলে ;
চেও না কোন কূলে,
শুধু নেচে গেয়ে যাওরে চ'লে।
সে জলে নাইবে যা'রা, থাক্‌বে না মৃত্যু-জরা,
পানে পিপাসা যাবে, ময়লা যাবে ধু'লে ;
যা'রা সাঁতার ভুলে নামতে পারে,
( তাদের ) টেনে নে যাও, একেবারে,
ভেসে যাও, ভাসিয়ে নে' যাও,
সেই পরিণাম-সিন্ধু-জলে।

## মিলন

সংকীর্ত্তন—গড় খেম্‌টা

আয় ছুটে ভাই, হিন্দু-মুসলমান !
ঐ দেখ ঝর্‌ছে মায়ের দু-নয়ান।
আজ, এক ক'রে সে সন্ধ্যা-নমাজ,
মিশিয়ে দে আজ, বেদ-কোরাণ !
( জাতিধর্ম্ম ভুলে গিয়ে রে ) ( হিংসাবিদ্বেষ ভুলে
গিয়ে রে )

থাকি একই মায়ের কোলে, করি
একই মায়ের স্তন্যপান।
( এক মায়ের কোল জুড়ে আছি রে ) ( এক মায়ের
দুধ খেয়ে বাঁচি রে )

আমরা পাশাপাশি, প্রতিবাসী,
দুই গোলারি একই ধান।
( একই ক্ষেতে সে ধান ফলে রে ) ( একই ভাতে
একই রক্ত ব'য়ে যায় )

এক ভাই না খেতে পেলে,
কাঁদে না কোন্ ভায়ের প্রাণ ?
( এমন পাষাণ কেবা আছে রে ) ( এমন কঠিন কেবা
আছে রে )

বিলেত ভারত দু'টো বটে, দুয়েরি এক ভগবান্।
( দুই চ'খে যে দু'দেশ দেখে না ) ( তার কাছে তো সবাই
সমান রে )

## তাঁতী-ভাই

"রে গঙ্গামাই—প্রাতে দরশন দে"—সুর কাহারোয়া

রে তাঁতী ভাই, একটা কথা মন লাগিয়ে শুনিস্ ;
ঘরে তাঁত যে ক'টা আছে রে,
তোরা স্ত্রী-পুরুষে বুনিস্।
এবার যে ভাই তোদের পালা,
ঘরে ব'সে, ক'সে মাকু চালা ;
কলের কাপড় বিশ হবে রে,
না হয় তোদের হবে উনিশ !

